# শ্রীশ্রীবিষ্ণুপ্রিয়া দেবীর মন্ত্রগুরু শ্রীশ্রীগৌরাঙ্গপ্রভু।

শ্রীপাদ যাদবাচার্য্য শ্রীশ্রীবিষ্ণুপ্রিয়া দেবীর মন্ত্রশিষ্য।

শ্রীপাদ মাধবাচার্য্য শ্রীপাদ যাদবাচার্য্যের মন্ত্রশিষ্য।

শ্রীশ্রীগৌরাঙ্গ প্রভু জগৎগুরু। তিনি যে স্বীয়ভার্য্যা শ্রীশ্রীবিষ্ণুপ্রিয়া দেবীকে দীক্ষা দিয়া অনুগৃহীত ও কৃতার্থ করিবেন, তাহাতে সন্দেহের কোন কারণ নাই। লোকশিক্ষার জন্য শ্রীগৌর ভগবানের অবতার। এই মন্ত্র দানকার্য্যেও প্রভু আমার লোকশিক্ষা দিয়া গিয়াছেন। তন্ত্র-শাস্ত্রে বলে, যদি সিদ্ধ-মন্ত্র হয়, তাহা হইলে নিজ-স্ত্রীকে সে মন্ত্র দিতে কোন বাধা নাই। শ্রীশ্রীগৌরাঙ্গ প্রভু স্বয়ং পূর্ণব্রহ্ম সনাতন শ্রীভগবান্। তাঁহার দত্ত মন্ত্র স্বতঃশুদ্ধ ও নিত্যসিদ্ধ। প্রভু আপনার ঘরণীকে কোন সময়ে এই সিদ্ধ-মন্ত্র দান করিয়া নিজশক্তিদানে শক্তিশালিনী করিয়াছিলেন, তাহার প্রমাণ গ্রন্থে খুঁজিয়া পাই নাই। এ সম্বন্ধে অনুসন্ধান এখনও চলিতেছে। দেবীর কৃপায় এ গূঢ়তত্ত্বও প্রকাশিত হইবে।

শ্রীশ্রীবিষ্ণুপ্রিয়া দেবী তাঁহার সহোদর শ্রীপাদ যাদবাচার্য্যকে মন্ত্র দিয়া কৃতার্থ করিয়াছিলেন। শ্রীপাদ যাদবাচার্য্যের বংশীয় নবদ্বীপের গোস্বামি-গণ একথা জানেন। নবদ্বীপের গোস্বামিগণ শ্রীপাদ যাদবাচার্য্য ও শ্রীপাদ মাধবাচার্য্যের বংশধর। শ্রীপাদ দুর্গাদাস মিশ্রের দুই পুত্র। শ্রীপাদ সনাতন ও পরাশর কালিদাস। শ্রীপাদ সনাতন মিশ্রের পুত্র শ্রীপাদ যাদবাচার্য্য। শ্রীপাদ পরাশর কালিদাসের পুত্র শ্রীপাদ মাধবাচার্য্য। সুতরাং শ্রীপাদ মাধবাচার্য্য শ্রীশ্রীবিষ্ণুপ্রিয়া দেবীর খুল্লতাত-পুত্র। পরাশর কালিদাস নামটীর কিঞ্চিৎ ব্যাখ্যার প্রয়োজন। প্রেমবিলাসগ্রন্থে *

* শ্রীযুক্ত যশোদালাল তালুকদার-প্রকাশিত শ্রীশ্রীবিষ্ণুপ্রিয়া-প্রেমে মুদ্রিত প্রেম-বিলাস, ঊনবিংশ বিলাস ১৮৩ পৃষ্ঠা।

লিখিত আছে, পরাশর কালীভক্ত ছিলেন বলিয়া তাঁহার নাম কালিদাস বলিয়া খ্যাত ছিল। শ্রীপাদ মাধবাচার্য্য শ্রীপাদ যাদবাচার্য্যের নিকট মন্ত্র গ্রহণ করেন। উভয়ে সম্বন্ধে ভ্রাতা, যদিও সহোদর নহেন।

"দুর্গাদাস মিশ্র সর্ব্বগুণের আকর।
বৈদিক ব্রাহ্মণ বাস নদীয়া-নগর॥
তাঁহার পত্নীর হয় শ্রীবিজয়া নাম।
প্রসবিলা দুই পুত্র অতি গুণধাম॥
জ্যেষ্ঠ সনাতন কনিষ্ঠ পরাশর কালিদাস।
পরম পণ্ডিত সর্ব্বগুণের আবাস॥" প্রেমবিলাস।

শ্রীশ্রীমহাপ্রভুর গুরু-পরম্পরা শ্রীচৈতন্য-তত্ত্বদীপিকা গ্রন্থে লিখিত আছে।

শ্রীমন্মধ্বমুনেঃ শিষ্যো পারম্পর্য্যানুসারতঃ।
মাধবেন্দ্র পুরী নাম তথেশ্বরপুরী স্বয়ং॥
মাধবেন্দ্রপুরী শিষ্যো নিত্যানন্দাদ্বৈতচন্দ্রৌ।
ঈশ্বরশিষ্যতাং প্রাপ্তঃ শ্রীচৈতন্যমহাপ্রভুঃ॥
দীক্ষিতা প্রভুনাতেন পত্নী বিষ্ণুপ্রিয়া স্বয়ং।
সিদ্ধোমন্ত্রো যদি পতিস্তদা পত্নীং সদীক্ষয়েৎ॥
ইতি শাস্ত্রবলাদ্ধেতোঃ স্বভার্য্যামুপদিষ্টবান্।
অথ তং যাদবাচার্য্যং সর্ব্বেষাং নঃ পরং গুরুং॥
সানুজং দীক্ষয়ামাস কৃপয়া শক্তিরীশিতুঃ।
যাদবাচার্য্যশিষ্যোঽভূৎ মাধবাচার্য্য আত্মবান্।
তস্য শিষ্যপ্রশিষ্যানুশিষ্যাবয়মিহ [illegible]ঃ।
সংপ্রতিষ্ঠাপনায়াসৌ নৈজীং প্রতিকৃতিং ততঃ।
ভার্য্যামাজ্ঞায় ভগবান্ বভূবান্তর্হিতঃ প্রভুঃ॥"

শ্রীচৈতন্য-তত্ত্বদীপিকার গ্রন্থকার নবদ্বীপনিবাসী শ্রীপাদ মাধবাচার্য্যের বংশধর শ্রীযুক্ত শশিভূষণ গোস্বামী ভাগবতরত্ন। শ্রীশ্রীবিষ্ণুপ্রিয়া দেবীর মন্ত্ররহস্য-কথা উক্ত গোস্বামী প্রভুর গ্রন্থোক্ত এবং প্রামাণ্য।

---